হয় তবে অমিতও বিস্ফোরণের হাত থেকে বাঁচবে না, তাই এই সতর্কতা নেওয়া হল। কয়েক পা এগিয়ে যেতেই অমিত রাজকুমারকে বলল, "স্যার, এর মধ্যে অনেকগুলো নিজেই ফেটে যেতে পারে।" কায়দাটা কাজে লেগেছে। রাজকুমার হাসল। তারপর অমিতেরই পরামর্শ অনুযায়ী ওই বিস্ফোরকগুলোকে নিষ্ক্রিয় করা হল।

ওদের স্বীকারোক্তির সূত্র ধরেই গ্রেফতার করলাম বেলঘড়িয়ার পঙ্কজকে। তারপর মন্টু সাহা, মনোজ। গ্রেফতার হল বারাসাতের নব দাস। তার বেশ কিছু দিন পর কাঁকুড়গাছি থেকে মিন্টে।

কিন্তু বারাসাতের সুকান্ত পল্লির সাধন ঘোষকে গ্রেফতার করে আমরা আশ্চর্য হয়ে গেলাম। সাধন নরেন্দ্রপুর রামকৃষ্ণ মিশনের ছাত্র ছিল। এবং সে ছেষট্টি সালে উচ্চমাধ্যমিক পরীক্ষায় এগ্রিকালচার স্ট্রিমে প্রথম হয়। তারপর সে ভারতীয় নৌবাহিনীতে যোগ দেয় কিন্তু একাত্তর সালে চাকরি ছেড়ে দেয়। চাকরি ছাড়ার পর সে ব্যবসা শুরু করার চেষ্টা করে। তখন তার সঙ্গে আলাপ হয় শ্যামলের এবং সে ডাকাত দলে ভিড়ে যায় এবং দত্তপুকুরের নারায়ণপুর ও নিমতায় পরপর ডাকাতিতে অংশ নেয়। নারায়ণপুরে ওরা ডাকাতি করার পর সাইকেলে চড়ে পালায় এবং শ্যামলের সঙ্গে সাধনই ওই ব্যাঙ্কে ডাকাতিতে নেতৃত্ব দেয়। তুষার তখন ওদের কাছে শিক্ষার্থী। নিখিল সরকার, অশোক বালা, সুকান্ত ও বারাসাতের কে বি বোস রোডের নব দাস ছিল বাকি সহযোগী। ওই ডাকাতিগুলোর অন্য সদস্য সুকান্ত দত্ত বারাসাতের হরিতোলা মোড়ে একটা ওষুধের দোকান করে বসেছে আর তার শালা রঞ্জিত বাংলাদেশে পালিয়ে গেছে।

পুরো দলকে গ্রেফতারের পর আমরা ওদের বিরুদ্ধে চার্জশিট দিয়ে মামলা শুরু করলাম। তুষারের সঙ্গে 'ব্যবসা' করার যে প্রতিশ্রুতি দিয়েছিলাম, সেই প্রতিশ্রুতি রাখতে ওকে করা হল রাজসাক্ষী। মামলায় ওদের কারও দশ, কারও আট বছর সশ্রম দণ্ড হল। সাধনের বিরুদ্ধে আমাদের এলাকায় ডাকাতির কোনও মামলা না থাকায় ওকে আমরা পশ্চিমবঙ্গ রাজ্য পুলিশের হাতে তুলে দিয়েছি। ওই এলাকার এক্তিয়ারে ওরা যে পাঁচটা ডাকাতি করেছিল তাতেই সাজা হল।

এখনও ভেবেই পায় না, সাধনের মতো এত ভাল ছাত্র কেন ডাকাতি করবে? শুধু সাধনই নয়। অমিত ও তুষারও মেধাবী ছাত্র ছিল, এদেরও ডাকাত হয়ে যাওয়ার কোনও কারণ থাকতে পারে না। আসলে বেকারির জ্বালা সহ্য করতে না পেরে, অপরাধ জগতের লোকের সংস্রবে এসে, আয়াসে কিছু টাকা কামিয়ে নেওয়ার আকর্ষণেই এরা সবাই ডাকাত হয়ে

গেল। এই সব ছেলেরা প্রথমে ভাবে, একটা দু'টো ডাকাতি করে, সেই ডাকাতির টাকা নিয়ে কোনও ব্যবসা শুরু করে চুপচাপ বসে যাবে। কেউ টের পাবে না। আসলে তা তো হয় না। একবার অন্ধকার গলিতে নাম লেখালে, অল্প পরিশ্রমে টাকা হাতে এলে যে তার প্রতি একটা দুর্বার আকর্ষণ জন্মে যায় এরা বুঝতে পারে না। এর টান অনেকটা ড্রাগের নেশার মতো। একবার হাতেখড়ি দিয়েছো তো মৃত্যু সেই দিকে টেনে নিয়ে যাবে। তাছাড়া এরা প্রথমে এটাও বুঝতে পারে না, একবার অপরাধ করলেই, তুমি নিজের কাছে নিজে অপরাধী হয়ে গেলে, সেই মানসিক অবস্থান থেকে তুমি নিজেই মুক্তি পাবে না। দ্বিতীয়ত, তোমাকে পুলিশ হন্যে হয়ে খুঁজবে। ধরা পড়লেই তুমি হয়ে যাবে দাগী অপরাধী, যার ফল তোমাকে মৃত্যু পর্যন্ত ভুগতে হবে।

আর একবার আয়াসে অনেক টাকা হাতে এসে গেলে তুমি ঘরে সুন্দরী স্ত্রী ফেলে ছুটবে মাধবীদের কাছে। সেখানে মদ্যপান সমেত তোমার চরিত্রের ভাল বাকি অংশটা পরিষ্কার করে দিয়ে আসবে।

যত ডাকাতির মামলার আসামি আমরা ষাটের দশক থেকে আশির দশক পর্যন্ত ধরেছি, তার মধ্যে অনন্ত সিংয়ের দলের ছেলেদের ছাড়া বাকি আর অন্য দলগুলোর লোকেদের মধ্যে কারও কোনও চরিত্র বলে কিছু ছিল না। কারণ অনন্তবাবুর দলের ছেলেরা ছিল রাজনৈতিক ভাবে সচেতন। প্রচণ্ড চরিত্রবান। তারা বিশ্বাস করত ভারতবর্ষের সশস্ত্র বিপ্লবের। আর সেই বিপ্লবের প্রয়োজনেই ডাকাতি। তাই তাদের ডাকাতিগুলোতেও যে পরিকল্পনা ও সাংগঠনিক ছাপ ছিল তা অন্য কোনও ডাকাতিগুলোতে আমরা পাইনি। সম্ভবও নয়। ওরা একটা ডাকাতি করার আগে, যে সময় নিয়ে বিভিন্নভাবে রিয়ার্সাল দিত, অন্য দলগুলো তা স্বপ্নেও ভাবতে পারত না। এখানেই অন্য সবার সঙ্গে ওদের পার্থক্য।

যদিও সব অপরাধই অপরাধ। কিন্তু সব অপরাধীকে ধরবার পদ্ধতি এক নয়। কারণ সব অপরাধীর চরিত্র তো এক নয়। তাই অপরাধ সংগঠিত হওয়ার পর চিন্তার কূট কৌশলীর প্রসারতাই হচ্ছে একমাত্র অস্ত্র, অপরাধীকে চিহ্নিত করে গ্রেফতার করার। যে সেটা পারে সে সফল, যে পারে না সে হয় ব্যর্থ। সেই পদ্ধতি কখনও হয় সাদা কখনও বা হয় কালো!